

# লক্ষ্মণের শক্তিশেল

সুকুমার রায়

নাটকের পাত্রগণ

| | |
|---|---|
| রাম | রাবণ |
| লক্ষ্মণ | বিভীষণ |
| জাম্বুবান | দূত |
| সুগ্রীব | যম |
| হনুমান | যমদূতদ্বয় |
| বানরগণ | সভাসদগণ |

## প্রথম দৃশ্য

### রামের শিবির

রাম : কাল রাত্তিরে আমি একটা চমৎকার স্বপ্ন দেখেছি। দেখলুম কি, রাবণ ব্যাটা একটা লম্বা তালগাছে চড়ছে। চড়তে-চড়তে হঠাৎ পা পিছলে একেবারে—পপাত চ, মমার চ !

জাম্বুবান : তবে হয়ত রাবণ ব্যাটা সত্যি-সত্যিই মরেছে—রাজস্বপ্ন মিথ্যা হয় না।

সকলে : হয় না, হবে না—হতে পারে না।

রাম : আমি হনুমানকে বললুম, যা, ব্যাটাকে সমুদ্রে ফেলে দিয়ে আয়। হনুমান এসে বললে কি, ফেলবারও দরকার হল না—সে একেবারে মরে গেছে।

সকলে : বাঃ বাঃ !—একদম মরে গেছে—ব্যাস। আর চাই কি, খুব ফূর্তি কর ! ( বাহিরে গোলমাল ) ঐ দেখ রাবণের রথ দে' া যাচ্ছে—দেখেছিস ? ঐটা রাবণ, ঐ যে লাঠি কাঁধে—

সকলে : সে কি ! রাবণ ব্যাটা তবু মরে নি—ব্যাটার জান তো খুব কড়া !

জাম্বুবান : এই হনুমান ব্যাটাই তো সব মাটি কললে—তখন রাবণকে সমুদ্রে ফেলে দিলেই গোল চুকে যেত—না, ব্যাটা আবার বিদ্যে জাহির করতে গিয়েছে—'একেবারে মরে গেছে'—

বিভীষণ : চোর পালালে বুদ্ধি বাড়ে—

[ দূতের প্রবেশ ]

সকলে : কি হে, খবর কি ?

দূত : আজ্ঞে, আমি এইমাত্র আসছি—

লক্ষ্মণ : ব্যাস ! মস্ত খবর দিয়েছ আর কি !

জাম্বুবান : এইমাত্র আসছ ? তোপ ফেলতে হবে ?

রাম : আজ কি ঘটল না ঘটল সব ভালো করে গুছিয়ে বল।

দূত : আজ্ঞে, আমি ছান-টান করেই পুঁইশাক চচ্চড়ি আর কুমড়ো ছেঁচকি দিয়ে চাট্টি ভাত খেয়েই অমনি বেরিয়েছি—অবিশ্যি আজকে পাঁজিতে কুষ্মাণ্ড ভক্ষণ নিষেধ লিখেছিল, কিন্তু কি হল জানেন ? আমার কুমড়োটা পচে যাচ্ছিল কিনা—

সকলে : বাজে বকিস নে—কাজের কথা বল।

দূত : হ্যাঁ—হ্যাঁ—খেয়ে উঠেই ঘণ্টা দু-তিন জিরিয়ে সেখানে গিয়ে দেখি খুব ঢাক-ঢোল বাজছে—ধ্যা র‍্যা র‍্যা র‍্যা র‍্যা র‍্যা—ধ্যা র‍্যা র‍্যা র‍্যা—ধ্যারা—

সকলে : মার—ব্যাটাকে মার—ব্যাটার কান কেটে দে !

জাম্বুবান : ব্যাটার ধ্যার‍্যার‍্যার‍্যা—চলেছে যেন রেকারিং ডেসিমাল !

সুগ্রীব : ব্যাটা, তুই ভালো করে ধারাবাহিকরূপে আদ্যোপান্ত পর্যায় পরম্পরা সব বলবি কি না ?

রাম : তারপরে কি হল শুনি—ততঃ কিম্ ?

দূত : [ গান ] আসিছে রাবণ বাজে ঢক্ক ঢোল,
মহা ধুমধাম মহা হট্টগোল।

সকলে : ততঃ কিম্, ততঃ কিম্, ততঃ কিম্ ?

দূত : শঙ্খ হুলাহুলি শানাই নিঃস্বন
কর্তাল ঝঙ্কার অস্ত্রের ঝনন।

সকলে : ততঃ কিম্, ততঃ কিম্, ততঃ কিম্ ?

দূত : লাখো লাখো সৈন্য চলে সাথে সাথে
উড়িছে পতাকা সমুখে পশ্চাতে !

সকলে : ততঃ কিম্, ততঃ কিম্, ততঃ কিম্ ?

দূত : বীর দর্পে সবে করে কোলাহল
মহা আস্ফালনে কাঁপে ধরাতল।

সকলে : ততঃ কিম্, ততঃ কিম্, ততঃ কিম্ ?

দূত : তাহাদের রুদ্র দাপটের চোটে
ভয়ে প্রাণ উড়ে পিলে চমকে ওঠে।

সকলে : ততঃ কিম্, ততঃ কিম্, ততঃ কিম্ ?

দূত : আজি দুর্দিনেতে নাহি কারো রক্ষা।
দলে বলে সবে পাবে আজি অক্কা।

জাম্বুবান : চোপরাও বেয়াদব ! মুখ সামলে কথা বলিস।

রাম : তুমি রাবণকে দেখেছ, এখান থেকে কত দূরে ?

দূত : আজ্ঞে, এখেন থেকে প্রায় পাঁচ ঘণ্টার রাস্তা।

সকলে : হ্যাঁ—হ্যাঁ—পাঁচ ঘণ্টা, না পঁচিশ ঘণ্টা !

দূত : আজ্ঞে, একটু দ্রুত হাঁটলে পোয়া ঘণ্টায় হতে পারে।

জাম্বুবান : তুমি কি করে আসছিলে ? হামাগুড়ি দিয়ে ?

রাম : কোন্‌দিকে আসছিল, বল তো ?

দূত : আজ্ঞে, তা তো জিগ্‌গেস করি নি !

সকলে : ব্যাটা ! তুমি আছ কোন্ কর্মে ?

রাম : তাড়াতাড়ি আসছিল, না আস্তে আস্তে ?

দূত : আজ্ঞে তাড়াতাড়ি—আস্তে, আস্তে। আজ্ঞে, সেটা ঠিক ঠাওর করে দেখি নি !

সকলে : এটা কোথাকার অপদার্থ রে ? দে, ওটাকে তাড়িয়ে দে।

বিভীষণ : জাম্বুবানের প্রতি—মন্ত্রীমশাই ! একটা কথা শুনুন ! কানে-কানে বলব—

জাম্বুবান : উঃ-দূৎ ! বনমানুষ কোথাকার ! তোর দাড়িতে ভারি গন্ধ ! শুনব না—

দূত : হাঃ—হাঃ—হাঃ—হাঃ—হাঃ

বিভীষণ : বেটা, হাসছিস কেন রে বেয়াদব ?

[বিভীষণের দূতকে প্রহার ও অর্ধচন্দ্র]

সুগ্রীব : ওরে, কে কোথা আছিস ? আমার গদাটা নিয়ে আয় তো।

সকলে : কেন ? গদা কেন ?

সুগ্রীব : রাবণকে ঠ্যাঙাব।

[ হনুমানের প্রবেশ ]

হনুমান : রাবণ বোধ হয় আসছে!

সকলে : যা—যা, ব্যাটা এতক্ষণে এক বাসী সংবাদ নিয়ে এসেছে!

সুগ্রীব : চল হে লক্ষ্মণ, আমরা যুদ্ধ করি গিয়ে—

[ সকলের উত্থান ও প্রস্থান ]

[ ইতি সমাপ্তোয়ং লক্ষ্মণের শক্তিশেলাভিধেয়স্য কাব্যস্য প্রথমো সর্গঃ ]

## দ্বিতীয় দৃশ্য

রণস্থল। সুগ্রীবের প্রবেশ।

সুগ্রীব : ( ভয়ে ভয়ে )—কেউ নেই তো?

[ সুগ্রীবের পদচারণা। বিভীষণের প্রবেশ ]

বিভীষণ : দেখ, হাঁটছে, দেখ—বাঁদুরে বুদ্ধি কিনা!—দূৎ! যুদ্ধ করতে এসেছিস, ওমনি করে হাঁটলে লোকে বাঙাল বলবে যে!—এমনি করে হাঁট।

[ বিভীষণের হাঁটার নমুনার প্রদর্শন ]

সুগ্রীব : রেখে দাও তোমার ভড়ং! আমাদের দেশে ওরকম হাড়গিলের মতো করে হাঁটে না।

বিভীষণ : তোদের দেশে আবার হাঁটতে জানে নাকি? আচ্ছা মানুষ তো!

সুগ্রীব : মানুষ বললে কেন হে? খামখা গাল দিচ্ছ কেন?

[ নেপথ্যে জাম্বুবানের কণ্ঠস্বর : 'ওরে, তোরা পালিয়ে আয়, রাবণ আসছে।' ]

বিভীষণ ও সুগ্রীব : অ্যাঁ—কি !

( গান ) যদি রাবণের ঘুষি লাগে গায়—
তবে তুই মরে যাবি—তবে তুই ম-রে যা-বি—
ওরে, পালিয়ে যারে পালিয়ে যা
তা না হলে মরে যাবি—
লগুড়ের গুঁতো খেয়ে হঠাৎ একদিন মরে যাবি ।

বিভীষণ : ওরে, আমার মনে পড়ছে—একটা বড্ড জরুরী কাজ বাকি আছে—সেটা চট করে সেরে আসছি ।

[ বিভীষণের প্রস্থান ]

সুগ্রীব : এইবার বোধ হয় রাবণ আসবে—আজ একটা কিছু হয়ে যাবে —ইসপার নয় উসপার—

[ রাবণের প্রবেশ ]

সুগ্রীব : (গান) তবে রে রাবণ ব্যাটা
তোর মুখে মারব ঝাঁটা
তোরে এখন রাখবে কেটা
এবার তোরে বাঁচায় কেটা বল ।
( তোর ) মুখের দুপাটি দন্ত
ভাঙ্গিয়া করিব অন্ত
তোর এখনি হবে প্রাণান্ত
আয় রে ব্যাটা যমের বাড়ি চল্ ॥

রাবণ : ওরে পাষণ্ড, তোর ও মুণ্ড খণ্ড খণ্ড করিব ।
যত অস্থি হাড়, হবে চুরমার, এমনি আছাড় মারিব ॥
ব্যাটা গুলিখোর বুদ্ধি নেই তোর নেহাত তুই চ্যাংড়া ।
আয় তবে আয় যষ্টির ঘায় করিব তোরে ল্যাংড়া ॥

সুগ্রীব : রেখে দে তোর গলাবাজি
ওরে ব্যাটা ছুঁচো বাজি
অন্তিম সময় আজি

ইষ্টদেবে কর রে নমস্কার।
তুই রে পাষণ্ড ঘোর
পাল্লায় পড়িলি মোর
উদ্ধার না দেখি তোর
মোর হাতে না পাবি নিস্তার ॥

রাবণ : ওরে বেয়াদব কহিলে যে-সব
ক্ষমা যোগ্য নহে কখন
তার প্রতিশোধ পাবি রে নির্বোধ
পাঠাব শমন সদন ॥

[ সুগ্রীবকে রাবণের প্রহার ]

সুগ্রীব : ওরে বাবা ইকী লাঠি
গেল বুঝি মাথা ফাটি
নিরেট গদা ইকী সর্বনেশে !
কাজ নেই রে খোঁচা খুঁচি
ছেড়ে দে ভাই কেঁদে বাঁচি
সাধের প্রাণটি হারাব কি শেষে ?

[ সুগ্রীবের পলায়ন ]

রাবণ : ছি, ছি, ছি—এত গর্ব করে, এত আস্ফালন করে, শেষটায় চম্পট দিলি ? শেম্ ! শেম্ !

[ লক্ষ্মণের প্রবেশ, রাবণের গান ]

রাবণ : আমার সহিত লড়াই করিতে
আগ্রহ দেখি যে নিতান্ত—
বুঝেছি এবার ওরে দুরাচার
ডেকেছে তোরে কৃতান্ত।
আমি পালোয়ান স্যাণ্ডো সমান
তুই ব্যাটা তার জানিস কি ?

কোথায় লাগে-বা কুরো পাট্‌কিন্‌
কোথায় রোজেদ্‌ ভেনিস্কি ?
এই যে অস্ত্র দেখিছ পষ্ট
শোভিছে আমার হস্তে
ইহারই প্রভাবে যমালয়ে যাবে
বানর কুল সমস্তে।
অযোধ্যার লোকে যোদ্ধা হয়েছে
শুনে মরি আমি হাসিয়া
( আজি ) দেখাব শক্তি রাখিব কীর্তি
দলে বলে সবে নাশিয়া ॥

[ লক্ষ্মণের লাঠি চালনা ]

লক্ষ্মণ : হ্যাঃ হ্যাঃ হ্যাঃ—হর হর হর হর—মার, মার, মার, মার, মার—কাট কাট কাট কাট কাট কাট—হা হতোস্মি !

[ লক্ষ্মণের পতন ও মূর্চ্ছা। রাবণ কর্তৃক লক্ষ্মণের পকেট লুণ্ঠন। হনুমানের প্রবেশ ]

হনুমান : অ্যাঁ ! কি হচ্ছে—দেখে ফেলেছি !

[ রাবণের পলায়ন বানরগণের প্রবেশ ও গান ]

বানরগণ : অবাক কল্‌লে রাবণ বুড়ো—
ষষ্টির বাড়ি সুগ্রীবে মারি
কল্‌লে যে তার মাথা গুঁড়ো,
অবাক কল্‌লে রাবণ বুড়ো ॥
( আহা ) অতি মহাতেজা সুগ্রীব রাজা
অঙ্গদেরি চাচা খুড়ো
অবাক কল্‌লে রাবণ বুড়ো ॥
( আরো ) গদা ঘুরাইয়া দিল উড়াইয়া
লক্ষ্মণেরি ধড়া চুড়ো—
অবাক কল্‌লে রাবণ বুড়ো ॥

( ওরে ) লক্ষ্মণে মেরে বানর দলেরে
কল্‌লে ব্যাটা তাড়াহুড়ো
অবাক কল্‌লে রাবণ বুড়ো ॥
( ব্যাটা ) বুদ্ধি বিপুল যুদ্ধে নিপুণ
কিন্তু ব্যাটা বেজায় ভুঁড়ো,
অবাক কল্‌লে রাবণ বুড়ো ॥

[ লক্ষ্মণকে লইয়া বানরগণের প্রস্থান ]

## দ্বিতীয় দৃশ্য

রামচন্দ্রের শিবির রাম, বিভীষণ ও জাম্বুবান।

রাম : কিছু আগে একটা গোলমাল শোনা যাচ্ছিল—বোধ হয় কোথাও যুদ্ধ বেধে থাকবে।

বিভীষণ : তা হবে !

[ খোঁড়াইতে-খোঁড়াইতে ব্যাণ্ডেজবদ্ধ সুগ্রীবের সকাতর প্রবেশ ]

বিভীষণ : আরে ও পালোয়ানজি, একি হল—ষাট ষাট ষাট।

[ সকলের উচ্চহাস্য ]

রাম : কি হে সুগ্রীব, তোমার যে দেখছি বহ্বারম্ভে লঘু ক্রিয়া হল।

বিভীষণ : আজ্ঞে, বজ্র আঁটুনি ফসকা গেরো—

রাম : যত তেজ বুঝি তোমার মুখেই।

জাম্বুবান : আজ্ঞে হ্যাঁ, মুখেন মারিতং জগৎ—

রাম : আমি বলি কি তুমি মস্ত যোদ্ধা।

জাম্বুবান : যোদ্ধা বলে যোদ্ধা—ঢাল নেই তলোয়ার নেই থামচা মারেঙ্গা।

বিভীষণ : আমি বরাবরই বলে আসছি—

সুগ্রীব : দ্যাখ ! তোর ঘ্যানঘ্যানানি আমার ভালো লাগে না—

রাম : রাবণের কেন বল এত বাড়াবাড়ি ?—
পিঁপড়ের পাখা উঠে মরিবার তরে।
জোনাকি যেমতি হায়, অগ্নিপানে রুষি
সম্বরে খাদ্যোত লীলা!—

জাম্বুবান : আজ্ঞে ঠিক কথা
রাঘব বোয়াল যবে লভে অবসর
বিশ্রামের তরে--তখনি তো মাথা তুলি
চ্যাং পুঁটি যত করে মহা আস্ফালন।

[ বাহিরে গোলমাল ]

রাম : এত গোলমাল কিসের হে ?

সুগ্রীব : রাবণ ইদিকে আসছে না তো ?

জাম্বুবান ও বিভীষণ : অ্যাঁ—রাবণ আসছে—অ্যাঁ ?

বিভীষণ : আমার ছাতাটা কোথায় গেল ? ব্যাগটা ?

জাম্বুবান : হ্যাঁরে তোর গায়ে জোর আছে ? আমায় কাঁধে নিতে পারবি ?

[ জাম্বুবানের বিভীষণের কাঁধে চাপিবার চেষ্টা। দূতের প্রবেশ ]

দূত : শ্রীমান লক্ষ্মণ আসছেন।

[ সকলে আশ্বস্ত ]

রাম : এত হল্লা করে আসছে কেন ? চেঁচাতে বারণ কর।

দূত : আজ্ঞে তিনি আসছেন ঠিক নয়—তবে হ্যাঁ, একরকম আসছেনই বটে—মানে তাঁকে নিয়ে আসছে।

জাম্বুবান : লোকটার কান মলে তাড়িয়ে দাও তো—ব্যাটা হেঁয়ালি পাকাবার আর জায়গা পায় নি।

[ লক্ষ্মণকে ধরাধরি করিয়া সকলের প্রবেশ ও গান ]

বললেন যাহা জাম্বুবান ( সাবাস গণৎকার হে )
আনুপূর্বিক ঘটল তাহা শুনতে চমৎকার হে।
পড়লেন লক্ষ্মণ শক্তিশেলে ( যেন ) ঝড়ে কলাগাছ রে—
খাবি খেতে লাগলেন যেন ড্যাঙায় বোয়াল মাছ রে !
অনেক কষ্টে রইল বেঁচে—( আহা ) কপাল জোরে মৈল না—
( ওরে ) স্বর্গ হৈতে কিচ্ছু তবু পুষ্পবৃষ্টি হৈল না !
ভাগ্যে মোরা সবাই সেথা ছিলাম উপস্থিত গো—
তা নৈলে তো ঘটত আজি হিতে বিপরীত গো—

রাম : হায়, হায়, হায়, হায়—হায় কি হল, হায় কি হল, হায় কি হল, হায় হায় হায়— [ রামের মূর্ছা ]

বানরগণ : হায়-হায়-হায়-হায়-হায়-হায়, হায়-হায়-হায়-হায়-হায়-হায়, হায় কি হল-হল-হল-হল, হায় কি হল-হল-হল-হল-হল ( ইত্যাদি )।

[ বানরগণের মাঝে মাঝে কলাভক্ষণ ]

জাম্বুবান : এতগুলো লোক কি সেখানে ঘোড়ার ঘাস কাটছিল নাকি ?

সুগ্রীব : হনুমান ব্যাটা কি কচ্ছিল ?

হনুমান : আমি বাতাসা খাচ্ছিলুম।

সুগ্রীব : ব্যাটা, তুমি বাতাসা খাওয়ার আর সময় পাও নি ?

( গান ) শোন রে ওরে হনুমান
হও রে ব্যাটা সাবধান
আগে হতে পষ্ট ব'লে রাখি।
তুমি ব্যাটা জানোয়ার
নিষ্কর্মার অবতার
কাজে কর্মে দিস বড় ফাঁকি ॥
কাজ কর্ম ছেড়ে ছুড়ে
ঘুমোস খালি প'ড়ে প'ড়ে
অকাতরে নাকে দিয়ে তৈল—
শোন রে আদেশ মোর

এই দণ্ডে আজি তোর
অষ্ট আনা জরিমানা হৈল।

হনুমান : ( স্বগত ) মোটে আট আনা ?

বিভীষণ : তারপর, তোমাদের মতলব কি স্থির হল ?

সুগ্রীব : এইবার সবাই মিলে রাবণ ব্যাটাকে কিছু শিক্ষা দিতে হবে।

সকলে : হ্যাঁ! হ্যাঁ! ঠিক কথা! ঠিক কথা!

[ জাম্বুবানের নিদ্রা। সকলের গান ]

রাবণ ব্যাটায় মারো, সবাই রাবণ ব্যাটায় মারো
( তার ) মাথায় ঢেলে ঘোল ( তারে ) উল্টো গাধায় তোল
( তার ) কানের কাছে পিটতে থাকো চোদ্দ হাজার ঢোল ॥
কাজ কি ব্যাটার বেঁচে, ( তার ) চুল দাড়ি গোঁফ চেঁচে
নস্যি ঢোকাও নাকে, ব্যাটা মরুক হেঁচে হেঁচে।
( তার ) গালে দাও চুনকালি, ( তারে ) চিমটি কাটো খালি
( তার ) চৌদ্দপুরুষ উড়িয়ে দাও পেড়ে গালাগালি।
( তারে ) নাকাল কর আরো যে যেরকম পারো
রাবণ ব্যাটায় মারো, সবাই রাবণ ব্যাটায় মারো ॥

[ রামচন্দ্রের মূর্ছাভঙ্গ ও গাত্রোত্থান ]



বিভীষণ : এই যে, শ্রীরামচন্দ্র গাত্রোৎপাটন করেছেন !

রাম্ : তারপরে—ওষুধপত্রের কি ব্যবস্থা কল্‌লে ?

সকলে : ঐ যা ! ওষুধপত্রের তো কিছু ব্যবস্থা হল না ?

রাম : মন্ত্রীমশাই গেলেন কোথা ?

বিভীষণ : মন্ত্রীমশাই—একটু ঘুমোচ্ছেন।

সুগ্রীব : ব্যস ! তবেই কেল্লা ফতে করেছেন আর কি ?

সকলে : মন্ত্রীমশাই ! আরে ও মন্ত্রীমশাই, আহা একবার উঠুন না।

[ সকলে মিলিয়া জাম্বুবানকে ঠেলাঠেলি ও ধাক্কাধাক্কি ]

বিভীষণ : বাবা ! এ যে কুম্ভকর্ণের এক কাঠি বাড়া !

জাম্বুবান : ( সহসা জাগিয়া ) হ্যাঁরে, আমার কাঁচা ঘুম ভাঙিয়ে দিলি, ব্যাটা বেল্লিক, বেরসিক, বেআক্কেলে, বেয়াদব—হাঁড়িমুখো ভূত !

সকলে : রাগ করবেন না—আহা, রাগ করবেন না কথাটা শুনুন—

( গান ) আজকে মন্ত্রী জাম্বুবানের বুদ্ধি কেন খুলছে না ?
সঙ্কটকালে চটপট কেন যুক্তির কথা বলছে না ?
সর্ব কর্মে অষ্টরম্ভা হর্দম পড়ে নাক ডাকছে—
উল্টো কিছু বলতে গেলে বিটকেল বিটকেল গাল পাড়ছে।
মরছে লক্ষ্মণ জানছে তবু দেখছে চেয়ে নিশ্চিন্তে
এমনি স্বভাব ছিল না তার থাকতাম যখন কিষ্কিন্ধে !
হাঙ্গামা দেখে হটলে পরে নিন্দুক লোকে বলবে কি ?
ভেবেই দেখ এমনি করলে রাজ্যের কার্য চলবে কি ?
মুখ্যু মোরা আক্কেল-শূন্য একেবারেই বুদ্ধি নেই—
সূক্ষ্মযুক্তি বলতে কারো ঠাকুদ্দাদার সাধ্যি নেই।
বলছি মোরা কিচ্ছু নেইকো চটবার কথা এর মধ্যে
উঠে একবার ব্যবস্থা দেও প্রণাম করি ঠ্যাং পদ্মে ॥

হনুমান : ( স্বগত ) হ্যাঁরে আমার লেজ পাড়িয়ে দিলি ?

রাম : বুঝলে হে জাম্বুবান, তুমি কিনা হচ্ছ প্রবীণ লোক—এ সম্বন্ধে নিশ্চয়ই [illegible] খুব অভিজ্ঞতা আছে—

জাম্বুবান : আজ্ঞে হ্যাঁ—সে কথা আগে বললেই হত—তা না ব্যাটারা খালি ধাকাই মারছে—'মন্ত্রীমশাই, আরে ও মন্ত্রীমশাই'—আমি বলি বুঝি ডাকাত পড়ল নাকি ?

রাম : হ্যাঁ, এইবার একটা কিছু ব্যবস্থা দিয়ে ফেল।

জাম্বুবান : (হনুমানের প্রতি) এই কাগজে যা প্রেশক্রিপশন লিখে দিচ্ছি, এই ওষুধগুলো চট করে নিয়ে আসতে হবে।

হনুমান : আচ্ছা, কাল ভোর না হতে উঠে নিয়ে আসব।

জাম্বুবান : না, না, এত দেরি করলে হবে না—এখুনি যা।

হনুমান : আবার এত রাত্তিরে কোথায় যাব ? সাপে কাটবে না বাঘে ধরবে।

সুগ্রীব : ব্যাটা, সখের প্রাণ গড়ের মাঠ।

জাম্বুবান : না, ওষুধগুলো এখনি দরকার।

হনুমান : আঃ ! হোমিওপ্যাথি লাগাও না।

জাম্বুবান : যা বলছি শোন্। এই যা গাছের কথা লিখলাম—বিশল্যকরণী মৃতসঞ্জীবনী—এইসব গাছের শিকড় আনতে হবে।

হনুমান : আমি ডাক্তারখানা চিনি নে।

জাম্বুবান : আ মরণ আর কি ! একি কলকাতার শহর পেয়েছিস নাকি যে বাথগেট কোম্পানি তোর জন্যে দোকান খুলে বসবে ? কৈলেস পাহাড়ের কাছে গন্ধমাদন পাহাড় আছে জানিস তো ?

হনুমান : কৈলেস ডাক্তার আবার কে ?

জাম্বুবান : ব্যাস। কানের পটহটা দেখি ভারি সরেস—ব্যাটা কৈলেস পাহাড় জানিস নে ?

হনুমান : ও বাবা ! সেই কৈলেস পাহাড় ! এত রাত্তিরে আমি অত দূর যেতে পারব না।

জাম্বুবান : যাবি নে কি রে ব্যাটা ? জুতিয়ে লাল করে দেব। এখুনি যা—দেখিস পথে মেলা দেরি করিস নে।

হনুমান : আমার কান কটকট কচ্ছে—

রাম : আহা, যারে যা, আর গোল করিস নে—নে বকশিশ নে।
হনুমান : যো হুকুম।
[হনুমানকে রামচন্দ্রের কলা প্রদান। কুর্নিশ করিতে-করিতে হনুমানের প্রস্থান]
জাম্বুবান : তারপর রাত্তিরের জন্য সেনাপতি নির্বাচন কর।
রাম : কেন! রাত্তিরে যুদ্ধ করবে নাকি?
জাম্বুবান : তা কেন? একজনকে একটু খবরদারি করতে হবে তো! তা ছাড়া, হয়তো লক্ষ্মণকে নিয়ে যমদূতগুলোর সঙ্গে ঝগড়া হতে পারে।
সকলে : তা তো বটেই! মন্ত্রীমশাই না হলে এমন বুদ্ধি কার হয়।
সুগ্রীব : (স্বগত) হ্যাঁ-হ্যাঁ, এইবার ভায়া বিভীষণকে কিঞ্চিৎ ফাঁপরে ফেলতে হচ্ছে—

(গান) আমার বচন শুন বিভীষণ
করহ গ্রহণ সেনাপতি পদ
(আহা) সাজ সজ্জা কর, দিব্য অস্ত্র ধর
সমর সত্বর এ মহা বিপদ
(তুমি) বিপদে নির্ভীক বীর্যে অলৌকিক
তোমার অধিক কেবা আছে আর
(আহা) জলেতে পাষাণ যায় গো ভাসান
মুশকিলে আসান প্রসাদে তোমার—

সকলে : ঠিক কথা—উত্তম কথা।
বিভীষণ : তাই তো। মুশকিলে ফেললে দেখছি।
সুগ্রীব : শুন সর্বজনে আজিকে এক্ষণে
বীর বিভীষণে কর সেনাপতি
(আহা) শ্রীরামের তরে সম্মুখ সমরে
যদি যায় মরে কিবা তাহে ক্ষতি?
সকলে : তা তো বটেই—কিচ্ছু ক্ষতি নেই।
জাম্বুবান : বেশ তো! তাহলে তাই ঠিক হল—খবরদার। দেখ, ভালো

করে পাহারা দিও। কোন ব্যাটাকে পথ ছাড়বে না—স্বয়ং যম এলেও নয়।—আর দেখো যেন ঘুমিও না।

[ বিভীষণ ব্যতীত সকলের প্রস্থান ]

বিভীষণ : ইকী গেরো! ভালো, আচ্ছা ফ্যাসাদে পড়া গেল দেখছি!

( গান )

বিধি মোর ভালে হায় কি লিখিল
আজ রাত্রে একি বিপদ ঘটিল।
দুর্মতি সুগ্রীব চির শত্রু মোর
ফেলিল আমারে সঙ্কটেতে ঘোর।
জাম্বুবান ব্যাটা কুবুদ্ধির ঢেঁকি
তার চক্রে পড়ি নিস্তার না দেখি।
আসে যদি কেহ রাত্রি দ্বিপ্রহরে—
ঠেকাব কেমনে একাকী তাহারে?
স্বর্গ হতে কহ দেবগণ সবে
আজি এ সঙ্কটে কি উপায় হবে?
যম হস্তে আজি না দেখি নিস্তার
সুযুক্তি তাহার কহ সবিস্তার
শুন দেবাসুর গন্ধর্ব কিন্নর—
মানব দানব রাক্ষস বানর।
শুন সর্বজনে মোর মৃত্যু হলে
শোকসভা করো তোমরা সকলে।

[ ইতি সমাপ্তোয়ং লক্ষ্মণের শক্তিশেলাভিধেয়স্য কাব্যস্য তৃতীয়ো সর্গঃ ]

## চতুর্থ দৃশ্য

শিবির-প্রাঙ্গণ। বিভীষণের পাহারাদারী,
মধ্যে মধ্যে আয়নায় মুখাবলোকন ইত্যাদি।

বিভীষণ : জাম্বুবান বলছিলেন, দেখ যেন ঘুমিও না—বাপু, এমন অবস্থায় পড়ে যিনি ঘুম দিতে পারেন, তাঁকে আমি পাঁচশো টাকা বকশিশ দিতে পারি। ( পদচারণা ও উঁকি-ঝুঁকি )—তবে এ পর্যন্ত যখন কোন দুর্ঘটনা হয় নি—তাতে আমার কিছু-কিছু ভরসা হচ্ছে —চাই কি, হয়তো বিনা গোলযোগে রাত কাবার হয়ে যেতে পারে। ...যাক্! একটু ঘুমিয়ে নেওয়া যাক—যমের তো ইদিকে আসবার কোনই গতিক দেখছি না—আর, আসলেই-বা কি? তাকে বাধা দেওয়াটা তো আর বুদ্ধিমানের কার্য হবে না।

[ বিভীষণের উপবেশন ও অচিরাৎ নিদ্রা। জাম্বুবানের প্রবেশ ]

জাম্বুবান : দেখেছ, আধ ঘণ্টা না যেতেই ঘোঁৎ-ঘোঁৎ করে নাক ডাকতে আরম্ভ করেছে—ওরে বিভীষণ ( খোঁচা দিয়া ) ওঠ্!

বিভীষণ : ( লাফাইয়া উঠিয়া ) কে রে! ও—জাম্বুবান যে—তুই বুঝি মনে করেছিলি আমি ঘুমিয়ে পড়েছি? আমি কিন্তু সত্যি করে ঘুমোই নি।

জাম্বুবান : হ্যাঁ—হ্যাঁ—আমায় আর সমঝাতে হবে না। দিব্যি পড়ে নাক ডাকছে—আবার বলে, সত্যি করে ঘুমোই নি।

বিভীষণ : তুই টের পাস নি?—আমি মিট-মিট করে চেয়ে দেখছিলাম।

জাম্বুবান : না-না—মিট-মিট করে দেখলে চলবে না—ভালো করে পাহারা দিতে হবে।

[ জাম্বুবানের প্রস্থান ]



বিভীষণ : ব্যাটা তো ভারি জোচ্চোর ! আমার ঘুম ভাঙিয়ে দিল !

[ বিভীষণের পুনরুপবেশন ও পুনর্নিদ্রা। যমদূতদ্বয়ের প্রবেশ ]

প্রথম দূত : হ্যাঁরে, বাড়িটা ঠিক চিনে এসেছিস তো ?

দ্বিতীয় দূত : আরে, হ্যাঁরে হ্যাঁ, এতদিন কাজ করছি, একটা বাড়ি চিনতে পারব না ?

প্রথম দূত : তোকে কি বাতলিয়ে দিয়েছিল বল্ তো ?

দ্বিতীয় দূত : আমাকে বলে দিয়েছে যে, সেই ডানদিকের উঠোনওয়ালা বাড়িটায় যাবি।

প্রথম দূত : ডানদিক তো এই—আর উঠোনকে উঠোন মিলে গেছে, তবে তো ঠিকই এসেচি—

দ্বিতীয় দূত : হ্যাঁ, চল—মড়াটা খুঁজে দেখি !

[ অন্বেষণ করিতে করিতে দূতদ্বয়ের বিভীষণোপরি পতন ]

বিভীষণ : কে রে ! কে রে !

[ দূতদ্বয়ের লাফাইয়া তিন হাত দূরে গমন ]

প্রথম ও দ্বিতীয় দূত : এটা কি আছে রে ! এটা কি আছে রে !

দ্বিতীয় দূত : ও বাপ্পো—এ মানুষ আছে নাকি ?

প্রথম ও দ্বিতীয় দূত : ও বাপ্পো—মানুষ ? জীয়ন্ত মানুষ ?

[ দূতদ্বয় ভয়ে কম্পিত ]

দ্বিতীয় দূত : কই রে কিচ্ছু তো বলছে না !

প্রথম দূত : তাহলে বোধ হয় কিচ্ছু বলবে না।

দ্বিতীয় দূত : হ্যাঁ, বেশ অমায়িক চেহারা ! ওকে জিগগেস কর তো ?

প্রথম দূত : তুই জিগগেস কর।

দ্বিতীয় দূত : তুই জিগগেস কর না। আমি তোকে ধরে থাকব—

প্রথম দূত : মশাই গো—মশাই—শুনুন মশাই—একটু পথ ছেড়ে দেবেন মশাই—

দ্বিতীয় দূত : আমরা মশাই গরীব বেচারা মশাই—

বিভীষণ : ( স্বগত ) এ তো মজা মন্দ নয় ! এরা দেখছি আমার ভয়ে থরহরি কম্পমান।

প্রথম দূত : চল একটু পাশ কাটিয়ে চলে যাই।

[ দূতদ্বয়ের পাশ কাটিয়া যাইবার উদ্যোগ ]

প্রথম ও দ্বিতীয় দূত : ওরে নারে, চোখ রাঙাচ্ছে।

( গান ) দয়াবান গুণবান ভাগ্যবান মশাই গো
তোমার প্রাণে একটুও কি দয়ামায়া নাই গো ?
তোমার তুল্য খাঁটি বন্ধু আর কাহারে পাই গো ?
তুমি ভরসা নাহি দিলে অন্য কোথা যাই গো !
এ সময়ে তোমা ভিন্ন কে আছে সহায় গো—
কার্যোদ্ধার না হলে তো না দেখি উপায় গো।
পথ ছেড়ে দাও মুক্ত কণ্ঠে তোমার গুণ গাই গো
দয়াবান গুণবান ভাগ্যবান মশাই গো ॥

বিভীষণ : ভাগ ব্যাটারা, নইলে একেবারে প্রহারেন ধনঞ্জয় করে দেব।

[ উভয় দূতের পলায়ন ও পুনঃপ্রবেশ ]

প্রথম দূত : হ্যাঁরে, পালাচ্ছিস কোথা ? খালি হাতে গেলে যমরাজা কাউকে আস্ত রাখবেন না।

দ্বিতীয় দূত : তাই তো ! তাই তো ! এ তো ভারি মুশকিল হল—কি করা যায় বল্ দেখি ?

প্রথম দূত : আয় না, আমরা ও ব্যাটার সঙ্গে লড়াই করি গিয়ে।

দ্বিতীয় দূত : ( গান ) যখন পরাজয় হল অনিবার্য
তখন যুদ্ধ কি বুদ্ধির কার্য ?

প্রথম দূত : তবে তো মুশকিল উপায় কি হবে ?
সাধ করে কেবল প্রাণটা হারাবে ?

দ্বিতীয় দূত : আমিও তাই বলি লড়াইয়ে কাজ নাই—
কাজেতে ইস্তফা এখনি দাও ভাই !

প্রথম ও দ্বিতীয় দূত : হায় কি ঘটিল, হায় কি ঘটিল
এমন সাধের চাকুরি ঘুচিল !

বিভীষণ : ব্যাটারা রাত তুপুরে গান জুড়েছিস—চাবকিয়ে রোগা করে দেব।

[ দূতদ্বয় প্রস্থানোদ্যত ও দ্বারদেশে যমসহ সাক্ষাৎ ]

প্রথম ও দ্বিতীয় দূত : দোহাই মহারাজ, দোহাই যমরাজা, আমাদের কিছু দোষ নেই—ঐ এক ব্যাটা আমাদের পথ ছাড়ছে না।

[ যমের প্রবেশ ]

বিভীষণ : এই মাটি করেছে—এখন উপায় ? আটকাতে গেলে যম মারবে, না আটকালে রাম রামবে। উভয় সঙ্কট। যা থাকে কপালে, ব্যাটাকে পথ ছাড়ব না। ( সদর্পে ) তবে রে ব্যাটা—আমায় চিনিস নে ? আমি থাকতে তুই ঢুকবি ?

[ যমের অগ্রসর হওয়া ]

দ্বিতীয় দূত : ওরে এবার লড়াই বাঁধবে—

প্রথম দূত : হ্যাঁরে ভারি মজা দেখা যাবে—

দ্বিতীয় দূত : ( বিভীষণের প্রতি ) পালা, পালা—এই বেলা পালা—

প্রথম দূত : হ্যাঁ, ঐ যে অস্তর দেখছ, ওর একটি ঘা খেলেই সদ্য কেষ্ট প্রাপ্তি হবে।

বিভীষণ : তুই কে রে ব্যাটা মরতে এসেছিস ?

যম : ( আবৃত্তি ) কালরূপী মৃত্যু আমি যম নাম ধরি—
সর্বগ্রাসী সর্বভুক সকল সংহারি ॥
সর্বকালে সমভাব সকলের প্রতি,—
ত্রিভুবনে সর্বস্থানে অব্যাহত গতি ॥
অন্তিমেতে দেখা দেই কৃতান্তের বেশে—
মোর সাথে পরিচয় জীবনের শেষে ॥
সংসারের মহাযাত্রা ফুরায় যেমন—
শ্রান্তজনে শান্তি দেই আমিই শমন ॥

[ পাহাড় লইয়া হনুমানের প্রবেশ ।

হনুমান : জয়, রামের জয় !

[ যমের মাথায় হনুমানের পাহাড় স্থাপন । যমের পতন ]

প্রথম দূত : ওকি রে !

দ্বিতীয় দূত : ঐ যা ! চাপা পড়ে গেল !

প্রথম দূত : তাই তো রে, চাপা পড়ল যে !

দ্বিতীয় দূত : ( সকাতরে )—হ্যাঁরে, আমার মাইনে কে দেবে ?

প্রথম দূত : তাই তো ! আমারও যে পাওনা আছে !

প্রথম ও দ্বিতীয় দূত : ওগো, আমাদের কি হল গো—ওগো, আমরা যে ধনে-প্রাণে মলুম গো—( হনুমানের প্রতি )—পালোয়ান মশাই গো, সর্বনাশ কললেন গো ! হায়, আমাদের কি হল গো—

প্রথম দূত : ( গান ) ওরে যম ব্যাটা যে দিল ফাঁকি

দ্বিতীয় দূত : মোদের তেরো আনা মাইনে বাকি

প্রথম দূত : আহা দেখ না ব্যাটা হল নাকি ?



দ্বিতীয় দূত : ওর চুল ধরে দে না ঝাঁকি।

প্রথম দূত : এই বিপদকালে কারে ডাকি
হায় হায় যম ব্যাটা যে দিল ফাঁকি। — অ্যাঁক্!

[ হনুমান কর্তৃক দূতদ্বয়ের গলা পাকড়ানো ]

হনুমান : ভাগ! ভাগ! — ব্যাটারা গান ধরেছে যেন কুকুরের লড়াই বেঁধেছে।

[ দূতদ্বয়ের প্রস্থান ]

বিভীষণ : এবার সকলকে ডেকে নিয়ে আয়—

[ হনুমানের প্রস্থান। লক্ষ্মণকে ধরাধরি করিয়া হনুমানের সহিত সকলের প্রবেশ ]

সকলে : ওটা কিরে? ওটা কিরে?

হনুমান : আজ্ঞে, উপরেরটা গন্ধমাদন পাহাড়।

জাম্বুবান : ব্যাটা গোমুখ্যু কোথাকার, পাহাড়সুদ্ধ নিয়ে এসেছিস ?

হনুমান : আজ্ঞে, গাছ চিনি নে। আর ঐ নীচেরটা—যমরাজা।

সকলে : আরে আরে করেছিস কিরে ব্যাটা ? করেছিস কি ?

জাম্বুবান : থাক, ওমনি থাক। আগে লক্ষ্মণের একটা কিছু গতিক করে নিই, তারপর দেখা যাবে—

( ঔষধান্বেষণ—ঔষধ প্রয়োগে লক্ষ্মণের চেতনা লাভ ]

সকলে : বা, বা ! কেয়াবাৎ ! কেয়াবাৎ ! কি সাফাই ওষুধ রে !

হনুমান : হাজার হোক—স্বদেশী ওষুধ তো !

সকলে : তাই বল। স্বদেশী না হলে কি এমন হয় ?

জাম্বুবান : হ্যাঁ, এইবার যমকে ছেড়ে দাও।

[ পাহাড় সরাইয়া হনুমানের যমকে মুক্তিদান ]

যম : ( চোখ রগড়াইয়া লক্ষ্মণের প্রতি )—সেকি! আপনি তবে বেঁচে আছেন?

লক্ষ্মণ : তা না তো কি ? তুমি জ্যান্ত মানুষ নিয়ে কারবার আরম্ভ করলে কবে থেকে ?

যম : আজ্ঞে, চিত্রগুপ্ত ব্যাটা আমায় ভুল বুঝিয়ে দিয়েছিল। আমি এখনি গিয়ে ব্যাটার চাকরি ঘুচোচ্ছি—

[ যমের প্রস্থান ]

লক্ষ্মণ : হনুমান ব্যাটা বুঝি ওকে চাপা দিয়েছিল—ব্যাটার বুদ্ধি দেখ।

হনুমান : তা বুদ্ধি থাকুক আর নাই থাকুক—ওষুধ এনে বাহাদুরিটা নিয়েছি তো।

বিভীষণ : আমি পাহারা না দিলে ওষুধে কি হত রে ? ওষুধ আনতে আনতে যমের বাড়ি পর্যন্ত পৌঁছে যেত। আমারই তো বাহাদুরি।

সুগ্রীব : অর্থাৎ কিনা আমার বাহাদুরি—আমি বললুম তবে তো বিভীষণ পাহারা দিল—আর বিভীষণ পাহারা দিল বলেই তো যমদূতগুলো আটকা পড়ল !

জাম্বুবান : আরে ব্যাটা, ওষুধের ব্যবস্থা করল কে ? তোদের বুদ্ধি সে সময় উড়ে গেছিল কোথায় ?



রাম : হ্যাঁ, সেটা ঠিক—কিন্তু আমি যুক্তির কথা না জিগ্গেস করলে তুমি হয়তো এখনো পড়ে নাক ডাকাতে।

লক্ষ্মণ : আর আমি যদি শক্তিশেল খেয়ে না পড়তাম তবে তো এ-সব কাণ্ডকারখানা কিছুই হত না—আর তোমরাও বিদ্যা জাহির করতে পারতে না।

জাম্বুবান : যাক, এখন মেলা রাত হয়ে গেছে, তোমরা স্ব-স্ব গৃহে প্রত্যাবর্তন-পূর্বক নিদ্রার চেষ্টা দেখ—তোমাদের মাথা ঠাণ্ডা হবে আর আমিও একটু ঘুমিয়ে বাঁচব !

হনুমান : আমায় কিছু বকশিশ দেবে না ?

বিভীষণ : হ্যাঁ, ওকে চারটি বাতাসা দিয়ে মধুরেণ সমাপয়েৎ করে দাও।
প্রথম : আমার কথাটি ফুরোলো
দ্বিতীয় : নটে গাছটি মুড়োলো
তৃতীয় : ক্যান্ রে নটে মুড়োলি
চতুর্থ : বেশ করেছি—তোর তাতে কিরে ব্যাটা ?
সকলে : ইত্যাদি, ইত্যাদি, ইত্যাদি।

[ ইতি সমাপ্তোয়ং লক্ষ্মণের শক্তিশেলাভিধেয়স্য কাব্যস্য চতুর্থো সর্গঃ ]



যবনিকা



# রিম-ঝিম

## কালীপ্রসন্ন শর্মা

পাত্রগণ

রিকি ॥ আমেরিকাবাসী মহিলা।

মিকি ॥ ঐ যমজ বোন। শ্রীরামপুর নিবাসী।

রিম ও ঝিম ॥ যমজ ভাই—মিকির ছেলে।

টুন ॥ রিম ও ঝিমের বোন।

বেচু ॥ রিম-ঝিমের বন্ধু।

ফিরিওলা ॥

## প্রথম দৃশ্য

[ একটি সহরতলীর বাড়ী। বসবার ঘর—ঘরের অধিষ্ঠাত্রী মিকি বসু। ঘরটি মধ্যবিত্ত সম্পন্ন গৃহস্থের। আসবাবপত্র রুচির পরিচায়ক। ঘরের একদিকে রিম-ঝিমের মা মিকি টুকিটাকি কাজ করছেন। সামনে কার্পেটের ওপর রিম একটা স্টিরিও খুলে সারাবার কাজ করছে। ]

মা : রিম!

রিম : ( উত্তর নেই—একমনে একটা স্টিরিও চালাবার চেষ্টা করছে। )

মা : রিম।

রিম : হুঁ:।

মা : এদিকে এস।

রিম : ওখান থেকেই বল না। কাজ করছি—

মা : আমার কাছে এস। কাজ থাক্।

রিম : ওই জন্য রাগ হয়। যতি আসবে,—বিকেলে পার্টি। এটাকে —এটাকে ঠিক করব না? ফাটা আওয়াজ হচ্ছে। আজ পার্টি।

মা : পার্টি ফার্টি হবে না এখানে।

রিম : কেন মা?

মা : অন্য কাজ আছে।

রিম : আমি পারব না, ঝিমকে বল।

[ অন্য ঘর থেকে ঝিম—'কাল আমার পরীক্ষা আমার দ্বারা হবে না'। ]

মা : ( বিরক্ত হয়ে )—আমার কথাটা শোনোই না।

রিম : শুনছি, বল। ঐ তো বলবে, বাজারে যা—এটা আন, ওটা কর—

মা : বাজার-টাজার নয়। তোমার রিকি মাসী আমেরিকা থেকে

ফিরেছে ১৬ বছর পরে—তখন তোমাদের জন্মও হয় নি। আছে ব-লভিন কোর্টে—হাওড়ায়।'

রিম : চৌধুরীবাড়ী ?

মা : না, ওর ভাসুরের বাড়ী। তোমাদের যেতে বলেছে।

[ ঝিমের প্রবেশ ]

ঝিম : মা, আমি যাব ?

মা : কাল পরীক্ষা না ? আজ শুধু রিম যাক্।

[ টুনের প্রবেশ—১২ বছরের মেয়ে ]

টুন : মা, আমি যাব।

মা : তা নয়তো আর ষোল কলা পূর্ণ হবে কি করে ? না, আজ রিমই যাক্; পরে আমি সবাইকে নিয়ে যাব। আজ আমি যেতে পারছি না।

ঝিম : মা, এই সেই রিকি মাসী, যে খুব চমৎকার পিঠে বানায় ?

মা : ( হেসে )—হ্যাঁ রে, হ্যাঁ।

রিম : মা, আমার পার্টি ? আজ ঝিম গেলেই তো হয়। পরীক্ষা না কচু! এমনিও পড়বে না, ওমনিও পড়বে না। মাষ্টারমশাই বলেন, ওর মাথায় সাঁতরাগাছির ওল আছে—খালি ঝাঁঝায়।

ঝিম : কি বললে ? সাঁতরাগাছির ওল ? আর মাষ্টারমশাই যে বলেন তোমার মাথায় আছে নিরেট গোবর ? ও থেকে বড় জোর গোবর গ্যাস পাবে।

রিম : খবরদার।

ঝিম : সাবধান।

[ দু'জন দু'জনের চুল ধরল ]

টুন : যাক্ লেগে যাক্ হাই রে, রিমঝিম ঘন ঘন রে—

মা : ( দুই ছেলেকে আলগা করবার চেষ্টা করতে করতে )—এই রিম! এই ঝিম! কি হচ্ছে ?

[ কে কার কথা শোনে ? এবার ঘুষোঘুষি চলল। ]

টুন : যাক্ লেগে যাক্ নারদ বাবা,—রিনিক্ ঝিনিক্ ঝিম—

রিনিক্ ঝিনিক্ ঝিম
তানানা তানানা
গুর গুর গুর
ঢোলক বাজানা রিম—
ঠেকেট ধাতিনা
মার কিল ঘুষি—
রক্ত ঝরুক নাকে—
যুদ্ধ, না রিম ঝিম—

[ দু'ভাই হঠাৎ যুদ্ধ থামিয়ে টুনের দিকে ছুটল। মা হেসে মেয়েকে আড়াল করে দাঁড়ালেন। রিমঝিম ফোঁস ফোঁস করতে লাগল ]।

রিম : থাকো না, কতক্ষণ মায়ের কোলে থাকবে ! একলা পাব না ?

টুন : মা, ঐ দেখ – ভয় দেখাচ্ছে।

মা : ঢের হয়েছে। এবার কাজের কথা। ঝিম, পড়তে যাও।

[ গজ্ গজ্ করতে করতে ঝিমের প্রস্থান। মা টুনকে চেষ্ট অফ ড্রয়ারের উপর বসিয়ে দিলেন। ]

মা : রিম ! লক্ষ্মী বাবা—!

রিম : না, আমি লক্ষ্মী না। ব্যাকরণ ভুল করছ কেন ? সুবোধ বলতে পার :

মা : ( হেসে )—আচ্ছা আচ্ছা। এই চিঠি দিচ্ছি—তুমি রিকি মাসীর কাছে যাও কলভিন কোর্টে। আজ ওর ছেলের জন্মদিন। সে তো আসেনি। তোমাদের একজনকে না পেলে দুঃখু পাবে। বিকেল চারটেয় ফিরবে।

রিম : বেশ, দাও চিঠি। যাচ্ছি।

মা : রিকি মাসী ভালো সুফল্ তৈরি করে—

রিম : বললাম তো যাচ্ছি—

মা : স্টেরিও রেকর্ড এনেছে—

রিম : ওঃ ! যাই।

মা : ও কি ! জামা বদলাবে না ?

রিম : রিকি মাসি কাকে চান ? আমাকে, না আমার জামাকে ?

মা : আয় বাবা, একটু ভদ্রসভ্র করে দিই।

রিম : আমি বেশ ভদ্রই আছি। যাচ্ছি। [ প্রস্থান

মা : ( পথের দিকে তাকিয়ে )—কি যে হ'ল এখনকার ছেলেরা ! ( মনে ম হেসে )—ভালোই তো, ওর বাবার মত ডাম্বেল নয়।

[ রিমের পুনঃপ্রবেশ

রিম : মা, একটা কথা।

মা : আবার কি ?

রিম : আশীর্বাদ। সুখী হও।

মা : ( হেসে ফেলে )—তবে রে !

রিম : আর মা—

মা : বড্ড ফাজিল হয়েছ।

রিম : একটু হাসো। সামান্য, বেশি নয়।

[ মা লাঠি নিয়ে তাড়া করে টেবিলের চারদিকে ঘুরতে থাকেন ]

রিম : হেসে মোটা হও। ওঃ, তোমার তো মোটা হওয়া চলবে না না বাবা, তুমি স্লিমই থাকো। নয়তো দু'হাতে নাগাল পাবো না।

টুন : ধরবো মা ?

রিম : চুপ শাঁখচুন্নী !

[ চুলের গোছা ধরে টেনে রিম বেরিয়ে গেল



## দ্বিতীয় দৃশ্য

হাওড়া ষ্টেশনের কাছ বরাবর। রিম ধীরে ধীরে চলেছে। কে মাসী চেনে না, জানে না। মা'র যেমন কাণ্ড! মা-মাসীও তো যমজ বোন। মনে মনে হাসল রিম। আচ্ছা, দেখাই যাক না, কি রকম ষ্টিরিও। হঠাৎ স্কুলের এক বন্ধুর সাথে দেখা। ওরা একসঙ্গে পড়ে। এক পাড়ায় বাড়ী। নাম বেচু।

রিম : হাই ক্লস্ট্রোফেবিয়া!
বেচু : হাই শিজোফ্রেনিক!
রিম : এই ট্রেনে এলি?
বেচু : ইয়া। তুই?

রিম : আস্মো। যাচ্ছিস কোথায় ?

বেচু : যাব হাওড়া ময়দানে। সার্কাসের টিকিট ছিল একটা দিদির কাছে, ও যাবে না। বলে, তুই যা। সার্কাস আমার মোটেই ভাল লাগে না। তা বড় বড় দু'টো স্ল্যাব্ চকোলেট দিল। এই নে।

[ রিমকে দিল একটা ]

রিম : ফাইন ! তোর দিদি একটা খাসা দিদি। আমার তো সার্কাস ভালোই লাগে। তোর দিদি যে দিয়ে দিল টিকিট ? ও তো রাম কিপটে রে !

বেচু : ওর বান্ধবী এসে গেল যে !

রিম : অঃ, বুঝতে পেরেছি। একেবারে ঝিকটি মিকটি কুক। তোকে বিদায় করবার মতলব।

বেচু : তুই চল্ না, পয়সা আছে।

রিম : না রে, উপায় নেই। মাসী এসেছে ওভারসীস থেকে ষোলো বছর পরে। সো রিম, গো অ্যাণ্ড পে রেসপেক্ট। তার ওপর মা'র যমজ বোন। বাবা বলেন, মা যা ভাবে মাসী তার উল্টোটা ভাবেন। নট্ টুইন্ লাইক্। যমজের মত নয়। অর্থাৎ অনেকটা ঝিমের মত। দেখে আসি কি চীজ্।

বেচু : সার্কাসে যেতে মন নেই। আচ্ছা, আমি যাব তোর সঙ্গে ? বলবি আমার ভাই ঝিম।

রিম : ধেৎ। ধরে ফেলবে !

[ ফিরিওয়ালার প্রবেশ ]

ফিরিওয়ালা : ( গান ) সুঁদরী সোহাগ কেশতৈল
নিতে ভুলো না,
মাথা ধরা যায় গো সেরে—
মাথার বেদনা।
বড় শিশি ষোলো আনা,
নমুনা আনা জোড়া ;

মাথা ধরা যায় গো সেরে—

মাথার বেদনা।

বেচু : বেটা, কেশতৈল বেচবি তো ওই স্কুলের মেয়েদের কাছে যা না!

ফিরি : খোকাবাবু, মেয়েদের থেকে তো তুমার বড় চুল—লাও না সেম্প্‌ল।

রিম : বেরো।—( ফিরিওয়ালার প্রস্থান )—শোন্ বেচু, মেয়েদের চিনিস না তো? বিশেষ করে সে যদি অচেনা মাসী হয়। (হঠাৎ লাফিয়ে উঠে) —দি আইডিয়া! ইউরেকা!

বেচু : তুই একটা ডিগ্‌মিডেটিস্! হঠাৎ কি হ'ল তোর? ইষ্টিমকাইল্ অ্যাপেণ্ডিসাইটিস?

রিম : দেখতে পাচ্ছি অ্যাডভেঞ্চার। বেচু, শোন্।

বেচু : বল্। মনে হচ্ছে খিস কাথামিন বলশেরিক ঘুশ্চামিন!

রিম : রিকি মাসী আমাকে কখনো দেখে নি। আমার জন্মের আগেই কনেকটিকাট্ গেন। চেনে না। তুই হয়ে যাবি রিম আর আমি তোর টিকিট নিয়ে হাওড়া ময়দান। ঠিক আড়াই ঘণ্টা বাদে ঐ বাড়ী গিয়ে আমি রাস্তা থেকে চাক্ চিচিঙ্গা হুইসিল দেব—তুইও বেরিয়ে চলে আসবি।

[ আর এক ফিরিওলার প্রবেশ ]

ফিরিওয়ালা : এই যে দেখছেন আকন্দসুধা। খেলেই সুখের নেশা। বলছি দশ ফুইসায় দুটা পোয়া যায়।

রিম : ভাগ বেটা—

ফিরি : আপনারা আমার কথা শুনি মনে কত্তি পারেন আমার বাড়ী খুইলসা গ্রাম কইলাত্তা—তা নয় তা নয়। আমার মোকান চুইট্টগ্রাম। আমি রিফিউজি—বাস্তুহারা। আকন্দসুধা দশ ফুইসায় দুটা বড়ি পাবান—আকন্দসুধা চাই—? [ প্রস্থান ]

বেচু : তুই পাগলা নাকি? তোর মাকে চিনি। কান দু'টো আলগা করে দেবে না?

রিম : আরে, ধরতে পারলে তো ? আমাকে তো দেখে নি ! ষ্টিরিও দেখাবে, স্ুফল্ খাওয়াবে। আরো কত কি—

বেচু : কিন্তু—

রিম : আর কিন্তু নেই। দে টিকেটটা—চকোলেটটাও।

বেচু : একটা দিলুম তো—

রিম : সার্কাস দেখবার জন্য দু'টো চকোলেটই দিতে হয়। ওটা ছাড়তে হবে। ( চকোলেট কেড়ে নিয়ে )—মাসী খুব ভালো আমেরিকান কুক্। খাবি আর হাসবি। ইট্স্ এ ডীল্।

বেচু : অগত্যা। ধরা পড়লে তোর মা—

রিম : আরে ছাড় ওস্তাদ ! আমার মা'র নিন্দে করলে আমি ফায়ার হয়ে যাব। তোকে সব বুঝিয়ে দি—

[ দুজনের পরস্পর চুপে চুপে কথা ]

রিম : বাই ক্লস্ট্রোফোবিয়া !

বেচু : বাই শিজোফ্রেনিক !

[ উভয়ের উভয় দিকে প্রস্থান। এতক্ষ স্টেশনে নানা রকম চরিত্র আনাগোনা করছে। যাত্রী, ভিখারী, হকার ইত্যাদি। ]

## তৃতীয় দৃশ্য

রিমের মাসীবাড়ীর লিভিং রুম। দেখলেই মনে হয় ভদ্রমহিলা প্রবাসী। নানারকমের টুকিটাকি জিনিষ। ষ্টিরিও আছে—আছে রেডিওগ্রাম। ইয়াংকি সভ্যতার কিছু নিদর্শন—কিছু ভারতীয় কারুকর্ম। মাসীর পরনে কিমনো—ঠিক রিমের মার মতই। একটা ছোট টি ট্রলি—তার ওপর কেক। মাসী এটা ওটা হাতের কাজ করছেন—এমন সময় বাইরে দরজায় কে বেল টিপেছে।

মাসী : ঐ বুঝি রিম এলো—হ্যালো ডার্লিং কাম ইন্। ( কোন শব্দ নেই—মাসী দরজা খুলে উঁকি দিতেই )—এসো এসো—লজ্জা কিসের ? ও তুমিই রিম ! হাউ ওয়াণ্ডারফুল। মিকির ছেলে !

বেচু : আরে মাসী যে—তুমি এখানে ?

মাসী : তবে আমি কোথায় থাকব আশা কর ?

মাসী : ( চুমু খেয়ে )—সিট্ ডাউন মাই বয় ।

বেচু : ( স্বগতঃ—কি সর্বনাশ, এতো মিকি মাসীর বোন ! কিমনো অবধি । )—না, আমি ভাবছিলাম তুমি তো মিঃ চৌধুরীর বাড়ীতে উঠেছ—

মাসী : দুর পাগল—হাউ কুড আই ? আমার ভাসুরের ফ্ল্যাট থাকতে অন্য জায়গায় উঠলে রক্ষে আছে—I would be Tarred and feathered. এত দেরী হল কেন রে ? মিকি ভালো আছে ? কখন আসবে ?

বেচু : ভা—ভা—ভালোই আছে। ( স্বগতঃ—সর্বনাশ মিকি মাসীও আসবে নাকি ? )—মাসী, আমি একটু ঘুরে আসছি—

মাসী : রাবিশ ! কোথায় যাবি ? এই নে আইসক্রীম আর পেষ্ট্রি। তোদের কলকাতায় আইসক্রীম বাপু ভালো নয়। তাই আমি নিজেই তৈরী করেছি। ( প্লেট থেকে বেচু আইসক্রীম খাচ্ছে না নিম ঝোল খাচ্ছে বোঝা যাচ্ছে না )—কেমন লাগছে রে ?

বেচু : ডি-ডি-ডিলিশিয়াস !

মাসী : তবে ফেলে রাখছিস ? খাবি না—পেষ্ট্রী ?

বেচু : খিদে নেই মাসী—এই তো মা খাইয়ে দিয়েছে—( স্বগতঃ—কি করিরে বাবা ! )

মাসী : ( আশ্চর্য্য হয়ে )—সে কি রিম ? মিকি বলে দিল তোকে বেশী না খাওয়াতে—বলল কি না তুই একটা ক্ষুদ্র রাক্ষস ! আর এই তোর খাওয়া হল !

বেচু : খাচ্ছি মাসী—

[ সব শুদ্ধ গলায় দিতেই বিষম খেলো

মাসী : ওকি ? ষাট ষাট বিষম খেলো, দেখ তো—এই নে জল খা !

বেচু : ( কাতর ভাবে )—মাসী শরীরটা ভালো নেই—আর খাবো না।



মাসী : কিছু হয়নি—নে এই সরবতটা খা—মনে হচ্ছে নিমের সরবত খাচ্ছিস। নে এবার বোস সব খবর শুনি—বাবা কোথায় ?

বেচু : বাড়ীতেই আছে—

মাসী : ( আশ্চর্য্য হয়ে )—বাড়ীতেই আছে ? তবে যে মিকি বলল বাঙ্গালোরে লেকচার দিতে গেছে ? কি ব্যাপার—

বেচু : ও হ্যাঁ—তাই হবে বাঁধা ছাঁদা করতে দেখেছি সেদিন—

মাসী : বাঁধা ছাঁদা ? গ্রেসাস্! ছেলে বাঁধা ছাঁদা করতে দেখছে। এ দেশটা এতো এগিয়ে গেছে ? ছেলে বাপের খবর জানে না ?

বেচু : ( স্বগতঃ—উঃ কি বিপদ ! )—বাবা যখন যান আমি স্কুলে ছিলাম।

মাসী : মাদ্রাজ মেইল তো রাত্রে যায়—অন্ততঃ তাই যেতো—তখন স্কুলে ছিলি ?

বেচু : ( স্বগতঃ—কি ড াঁহাবাজ মাসী রে ! )—আমার তো সন্ধ্যায় স্কুল।

মাসী : যাকগে—আর কি খবর বল ?

[ বেচু নিরুত্তর ]

মাসী : ভেরী কুইয়ার ! কি হয়েছে ?

বেচু : জ্বর জ্বর মাসী, জ্বর-জ্বর লাগছে—

মাসী : দেখি দেখি—( বুকে পিঠে হাত দিয়ে )—না কিচ্ছু হয় নি। ষোল বছর ডাক্তারী করছি। আপাততঃ তোর মত সুস্থ শরীর কারুর নেই।

বেচু : ওরে বাব্বা আপনি—তুমি ডাক্তার ?

মাসী : তোর মা'ও তো ডাক্তার—আমরা একসঙ্গে মেডিকেল কলেজ থেকে পাশ করি—

বেচু : ( স্বগতঃ—সর্বনাশ ! ইস্‌স এতো জানতাম না। ওরে বাবা, রিম আমায় উদ্ধার কর ! )—সত্যিই মাসী, শরীরটা ভালো লাগছে না—পেট কামড়াচ্ছে।

মাসী : হুঃ ! ( উঠে গিয়ে ওষুধের বাক্‌সো থেকে ট্যাবলেট বার করে )—নে এটা খেয়ে নে। দাঁড়া জল আনছি।

বেচু : ( জানালা দিয়ে ওষুধ ফেলে দিয়ে )—নিয়েছি মাসী। জল লাগবে না !

মাসী : হোয়াট এ বয় !

মাসী : ( শেলাই করতে করতে )—দাদা কোথায় আছে জানিস ?

বেচু : ( স্বগতঃ—দাদা ? মিকি মাসীর দাদা আছে নাকি ? জীবনে তো দেখিনি। )—বোধ হয় কলকাতায়।

মাসী : ( দাঁড়িয়ে উঠে )—কলকাতায় ? কবে এসেছে ? আমি জানিনা তো ! মিকি কিছুই বলেনি। কবে এলো ?

বেচু : ( মরীয়া হ'য়ে )—মাসী, ও মাসের দু তারিখে এসেছে। আমাদের বাড়ী এখনো আসেনি তাই ঠিক জানিনা, এখন কোথায় আছে।

মাসী : যদি আসবেই তবে আমার সাথে তোর জিন্‌স্ আর ঝিমের ক্যামেরা দিল কেন ? একটু বোস।

[ ভেতরে যান ]

বেচু : ( স্বগতঃ—শিজোফ্রেনিক। তুমি গেলে ! কটা হল ? পালাই না এবেলা ! )

[ দরজার দিকে এগুবে। রিকি মাসির পুঃনপ্রবেশ ]

মাসী : আরে, কোথা যাচ্ছিস্—

বেচু : যাচ্ছি না তো !

মাসী : এই দেখ, তোর জিনস্ আর এই যে ঝিমের ক্যামেরা। এটা দাদা মন্ট্রিল থেকে পাঠিয়েছে। য়ুরোপ যাবার কথা ছিল, তাই জিজ্ঞেস করেছিলাম দাদা কোথায়—

বেচু : সে আমি জানিনা—

মাসী : দেখবিনা জিনিস্টা—

বেচু : ( স্বগতঃ— আর জিনস্ )—দাও।

মাসী : এই যে বিট রেকর্ড—একটা তোর—এইটে রোলিং স্টোন—তোরা অনেক এগিয়েছিস আমি জানতুম না। এসব রেকর্ড এখানে চলে ?

মাসী : যা—ঐতো স্টিরিও, চালিয়ে দেখ—শোন গানটা—

বেচু : পরে দেখবো মাসী—

মাসী : পরে ? মিকি বলল, স্টিরিও নিয়ে তুই পাগলা—

বেচু : ( স্বগতঃ—গেছি। আমি তো স্টেরিও চালাতেও জানিনা ) তুমি চালি দাও—

মাসী : ( চালাবে ) —কি দেব রে ? শোন, ডেবি রেনল্ডস্।

বেচু : দাও !

[ মাসী অবাক হয়ে তাকিয়ে থাকবে— মিকির ছেলে

মাসী : তোরা ক্লাসিক্যাল গান শুনিস ?

বেচু : ( উৎসাহের সঙ্গে )—নাতো—আমরা হিন্দি ফিে . শুনি —রফি, কিশোর, লতা।

মাসী : কেন রবিশংকর, আলি আকবর ?

বেচু : ( উৎসাহের সঙ্গে )—হ্যাঁ হ্যাঁ—ওদের ফিল্মের গান

মাসী : রবিশংকর, আলি আকবরের হিন্দী ফিল্মের গা গায় নাকি ? কখনো শুনিনি তো—দেশটা কি রকম বদলেছে . গুলিও—রিম, তুই কোথায় পড়িস রে ?

বেচু : ডন বসকো, লিলুয়া—( স্বগতঃ—এটাতো জানি )——ক্লাশ সিক্স।

মাসী : ঝিম্?

বেচু : ঐ এক সঙ্গেই—

[ মাসী চুপ করে বসে ভাবছে। তারপর হঠাৎ উঠে গিয়ে ]

মাসী : একটু দাঁড়া—আমি ওপর থেকে আসছি।

[ বাইরে গিয়ে দরজার লক লাগিয়ে যাবে। বাইরে থেকে তিনটে হুইসল। ]



বেচু : ( প্রায় কেঁদে ) এই রিম ! বাইরে থেকে দরজাটা খোল—আমি পালাই ।

[ নেপথ্যে ঃ—'আসছি । দাঁড়া ।' একটু পরে রিম ঢুকবে । ]

রিম : ক্লস্ট্রোফোবিয়া !—ইয়ারকি পেয়েছিস ? কালকের টিকিট দিয়ে ভাঁওতা—মিথ্যে হয়রানী করলি—

বেচু : তুই তোর মাসীর আদর খা—আমি পালাই—কি মাসিরে বাবা, যেন জগত্তারিণী স্কুলের হেডমিষ্ট্রেস—

[ দৌড়ে প্রস্থান ]

রিম : বাঃ ! বেশ সাজানো তো—ঐ তো ফাইন ষ্টেরিও ! আরে আরে ! এটা তো— আরে রোলিং স্টোন ! মাসীকে চমকে দিই । ষ্টিরিও চালিয়ে দিই । আরে এ তো জিনস্ ! টু ভাগ্নে রিম ! দ্যাট্স মি ! পড়ে দেখি । নাঃ পরে । ক্যামেরাও ?

[ মাসীর প্রবেশ ]

মাসী : বল্লি যে স্টিরিও চালাতে জনিসনে—আরে ? গস্, হু আর য়ু ?

রিম : আমি তো রিম ! রিকি মাসী, এই নাও, মা চিঠি দিয়েছে । বিকেলে আসবে—

মাসী : ওঃ ! হু ওয়াজ দ্যাট আদার গাই ! আমার কি মাথা খারাপ হল ? তুমি কে ?

রিম : (আশ্চর্য্য হয়ে)—কেন আমি রিম ! মার হুকুমে তোমার কাছে এসেছি ।

মাসী : ও ছেলেটি কে ?

রিম : ওঃ । proxy.

মাসী : ঐ দেখা যাচ্ছে । ( মাসী জানালার কাছে গিয়ে )—ছেলেটাতো দৌড়োচ্ছে—

মাসী : যাও ধরে নিয়ে এসো ।

রিম : না মাসী ও আসবে না । ভীষণ ভয় পেয়েছে । আরেকদিন

আনবো। আমার বন্ধু বেচু। ওকে ক্লস্ট্রোফোবিয়া বলে ডাকি। একটু বোকা আছে।

মাসী : আর তুমি ?

রিম : আমি শিজোফ্রেনিক্। মা বলে আমাদের তিনজনকে এক বাড়ীতে রাখলেই লুনেটিক এসাইলাম হয়ে যাবে।

মাসী : তোমাদের দেশে রবিশংকর-আলি আকবর ফিল্মে গায় ? হিন্দি ফিল্মে ?

রিম : ও বলেছে বুঝি ! বিচ্ছু জানেনা। গান শুনলেই নাকি ওর খুন করতে ইচ্ছে করে। এখন কি খাবার আছে দাও, খিদে পেয়েছে—

মাসী : উঁহু ! টেলিফোন করেছি। তোমার মা আস্থক। কে আসল, কে প্রক্সি—আগে ঠিক হোক।

রিম : সে হবে না। তুমি ভালো স্থফল্ তৈরী কর, হাম্বার্গার আইসক্রীম। বার কর। কোথায় ? জানো মাসী, ও আমাকে ঠকিয়েছে ! গতকালের টিকিট দিয়ে বলে যা সার্কাস দেখে আয়।

মাসী : ( হেসে ) —সার্ভ য়ূ রাইট ! নটি বয় !

[ নেপথ্যে ঝিম টুনের গলা 'ও রিকি মাসী দরজা খোল', ঝড়ের মত টুন-ঝিমের প্রবেশ। সবাই এসে রিকি মাসীকে জড়িয়ে ধরবে। ]

যবনিকা

